আজকের দিনের প্রগতিবাদী পরিবেশে দার্শনিকরা যদি বিনা শর্তে পুঁজিবাদের কাছে আত্মসমর্পণ করেন, তার ফল কি হবে জানি না,—যদিও থেলিসের দর্শনের সঙ্গে কর্মজীবনের সংযোগ সাধনের চেষ্টা প্রশংসনীয় সন্দেহ নাই।

এ-আখ্যায়িকা যে অতি প্রাচীন, তাতে সন্দেহ করার কারণ নাই। খ্রীস্ট-পূর্ব যুগে স্বয়ং আরিস্টটল তাঁর 'পলিটিক্স'-এ এ-কাহিনীর এক রসালো বর্ণনা দিয়ে বলেছেন: "দার্শনিকেরা যে ইচ্ছা করলে ধনী হতে পারেন, থেলিস তাই প্রমাণ করেছেন, তবে সচরাচর দার্শনিকেরা ধনী হতে চান না, এটা তাঁদের বৈশিষ্ট্য।" যাক, এ-বিষয়ে বেশী কথা না বলাই ভালো, কারণ আজ সে-গুড়ে বালি।

### উগ্র সংশয়বাদের কুফল

আর একটি হাস্যরসাত্মক আখ্যায়িকা এ-প্রসঙ্গে মনে পড়ছে। তাও নীরস ও অসার তর্কের সমালোচনা প্রসঙ্গেই। খ্রীস্টপূর্ব তৃতীয় শতকের গ্রীক দার্শনিক পীরোর সম্বন্ধে এ-আখ্যায়িকা প্রচলিত। কারো কারো মতে, পীরো আলেকজাণ্ডারের ভারত আক্রমণের সময় তাঁর সৈন্যদলের অন্তর্ভুক্ত ছিলেন। কিন্তু তাঁর দার্শনিক মত ছিল উগ্র সংশয়বাদী। কোনো জ্ঞানকেই তিনি সংশয়রহিত ও বিশ্বাসযোগ্য বলে মনে করতেন না। তিনি এ শিক্ষা পেয়েছিলেন তাঁর এক বৃদ্ধ গুরুর কাছে। শোনা যায় তাঁর সেই বৃদ্ধ গুরু একদিন সকালবেলা বেড়াবার সময় পা পিছলে গর্তের ভিতর আটকে যান। তখন সে-পথ দিয়ে তাঁর উপযুক্ত মুরীদ পীরোও যাচ্ছিলেন। কিন্তু কোন জ্ঞানই বিশ্বাসযোগ্য নয় ভেবে বৃদ্ধকে গর্ত থেকে তোলার কোন চেষ্টা পীরো করেন নাই; অন্য লোকে তাঁকে গর্তের ভিতর থেকে তুলে নিয়ে আসে। লোকে এর কারণ জিজ্ঞাসা করলে পীরো বললেন: কোনো জ্ঞানই যখন বিশ্বাসযোগ্য নয়, তখন তাঁর গুরু যে গর্তে আটকে আছেন এ-কথাও বিশ্বাসযোগ্য নয়। পীরোর গুরু তাঁর উপযুক্ত মুরীদের এ-আচরণে অত্যন্ত উল্লসিত হয়েছিলেন, কিন্তু অন্য লোকে এ আচরণকে হৃদয়হীনতার পরিচয় মনে ক'রে পীরোর নিন্দা করেছিলেন।

এ-আখ্যায়িকা যে নিছক কল্পনা, তাতে সন্দেহ নাই, যিনি সংশয়বাদী হয়েও সৈনিকের কাজে নিযুক্ত ছিলেন, তাঁর পক্ষে এ-জাতীয় আচরণ অসম্ভব। শুষ্ক অসার, নীরস তর্কের কুফল দেখানোর জন্যেই কোন উর্বর-মস্তিষ্কের কল্পনাপ্রসূত এই আখ্যায়িকার সৃষ্টি ও পরিবেশন।

যাই হোক, স্বাধীন চিন্তাকে প্রয়োজনসিদ্ধির পথে, জীবনের তাগিদ মেটানোতে প্রয়োগের নির্দেশ জগতের দার্শনিক চিন্তায় শুরু থেকেই ছিল এবং সেই অতি

প্রয়োজনীয় ঐতিহ্যকেই আগামীদিনের দার্শনিক চিন্তায় বাস্তবায়িত করতে হবে এইটাই হবে আমার মতে আগামী দিনের দার্শনিক চিন্তার সার্থক রূপায়ণ।

**দর্শনে মধ্যপথ**

দর্শনের থিয়োরীর দ্বন্দ্ব থেকে এ-শিক্ষাই পাওয়া যায় যে, সত্যকে মানুষ তার জীবনে নানা দৃষ্টিকোণ থেকে দেখে থাকে। এ-বিরোধী দৃষ্টিগুলোর সার্থক সমন্বয়-সাধনই দর্শন অতীতে করেছে, আর আগামী দিনেও এটাই হবে মানুষের জীবন-সমস্যার সমাধানে তার বড় দান।

এ-বিরোধ-সমন্বয়ের চেষ্টার অপরিহার্য ফল, আমাদের জীবনদর্শনে মধ্যপথের সার্থকতার স্বীকৃতি ; এর ভিতরই রয়েছে মানুষের উন্নতির অব্যর্থ হাতিয়ারের সঙ্কেত ও সন্ধান। মানুষের ইতিহাসের অফুরন্ত ওঠা-নামার ভিতর এই সত্যই লুক্কায়িত, এটাই তার ইতিহাস-দর্শনের বড় শিক্ষা।

**ধর্মে মধ্যপথের সন্ধান**

এ-মধ্যপথেই ধর্মের সবচেয়ে বড় নির্দেশ। তথাগত বুদ্ধ মধ্যপথে ধীর পদক্ষেপের মাধ্যমেই নির্বাণের আলোর সন্ধান পেয়েছিলেন। এই মধ্যপথের প্রতি অনুরাগ দেখাতে গিয়েই বৌদ্ধদর্শনের এক বড় শাখার নাম দেয়া হয়েছে মাধ্যমিক অর্থাৎ মধ্যমপন্থী দর্শন। গীতার কর্মযোগে, প্রবৃত্তি ও নিবৃত্তির, ত্যাগ ও ভোগের মাঝখানে এই মধ্যপথেরই আর এক স্বীকৃতি। ইসলামের ভিতর আগাগোড়া এই মধ্যপথের নির্দেশ। আর ইসলামের শেষ নবী হজরত মুহম্মদের (দঃ) ঐতিহাসিক জীবন এ-আদর্শেই রূপায়িত। হজরত ঈসা (আঃ) তাঁর বিরূপ সমালোচকদের বিরুদ্ধে কটাক্ষ ক'রে বলেছিলেন: "মনে করো না ঃ পুরানো দিনের নবীদের বাণীর বিরুদ্ধে আমার জেহাদ, কারণ আমি তাঁদের জীবন-নীতি ধ্বংস করতে আসিনি, তাকে পূর্ণ করতেই এসেছি।" এর অর্থ-ও মধ্যপন্থী সমন্বয়বাদ। এক কথায়, এ-মধ্যপথই ধর্ম ও দর্শনের মিলনক্ষেত্র।

**মধ্যপথ ও সহ-অবস্থিতি**

আজকের দিনের বিজ্ঞানের দৌলতে সারা জগতে নানাভাবের বৈচিত্র্য ও বিনিময়, সঙ্গে সঙ্গে বিজ্ঞানের দেয়া অফুরন্ত ভোগ-ঐশ্বর্যের প্রাচুর্যের ভিতর এক ব্যাপক বিরাট ধ্বংসের সম্ভাবনা। এ-সঙ্কট ও সম্ভাবনাময় মুহূর্তে মানুষের ভবিষ্যৎ নির্ভর করছে তার বাস্তব জীবনে এই মধ্যপথের রূপায়ণে। অত্যন্ত অপরিহার্য কারণেই এ-মধ্যপথের স্বীকৃতিরই অস্ফুট আভাস আজ পাওয়া যাচ্ছে শান্তিপূর্ণ সহ-অবস্থিতির সমর্থনে।

নিরপেক্ষ প্রয়োজনবাদী দৃষ্টি নিয়ে মানুষের ব্যাপক জীবনে এ-মধ্যপথের অভ্যাস ও অনুশীলন ছাড়া এ-নীতি সার্থক ও সফল হতে পারে না। এই অত্যন্ত বাস্তববাদী আদর্শে'র কর্মজীবনে প্রয়োগের জন্তেই চাই বিজ্ঞান ও দর্শনের সমঝোতা।

## আগামী দিনের মানব-সভ্যতায় দর্শনের দাম

আবহমানকাল থেকেই দর্শন সর্বজনীন ও সার্বভৌম দৃষ্টির সমর্থক। এই দৃষ্টির চরম সার্থকতা দার্শনিক একত্ববাদে সুস্পষ্ট। এই ধর্ম-প্রভাবিত একত্বনিষ্ঠ অধ্যাত্মবাদের সঙ্গে বিজ্ঞানের দেয়া জড়বাদের সামঞ্জস্য কি ক'রে সম্ভব হতে পারে, তার ইঙ্গিত আমরা আগেই করেছি। তারই পুনরাবৃত্তি ক'রে বলি: দর্শনের দেয়া সর্বজনীন ও সার্বভৌম দৃষ্টি মানুষের মধ্যে জাগাবে প্রেম, আর সেই প্রেমের সঙ্গে বিজ্ঞানের দেয়া অফুরন্ত শক্তির সংযোগে মানুষের ভবিষ্যৎ হবে সদৃঢ় ও সুরক্ষিত, উজ্জ্বল ও ভাস্বর। এখানেই আগামী দিনের আদর্শ সভ্যতায় দর্শনের সাফল্য ও সার্থকতা। দর্শন ও দার্শনিকদের সম্বন্ধে এ-অনাবিল, অপরাজেয় আশাবাদ পোষণ ক'রেই বর্তমান আলোচনার সীমারেখা টেনে দিতে চাই।

———